# বাংলাদেশের মন্দির

বাংলার সর্বনাশা আবহাওয়া, বন্যা ও নদী-নালার অবিরাম খাত-পরিবর্তন এবং শাসন-কেন্দ্রগুলির ঘনঘন স্থানান্তরণের দরুন এখানকার পুরাকীর্তি ও ইমারতগুলির অধিকাংশই আজ নিশ্চিহ্ন। পণ্ডিত ও দর্শকদের দৃষ্টি আকর্ষণ করার মত যা আছে তা খুব বেশী নয়। কিন্তু যা অবশিষ্ট আছে তাতে দর্শক এক বিচিত্র ও অপূর্ব অভিজ্ঞতার স্বাদ লাভ করে। মধ্যযুগের শেষের দিকে মুসলমান বিজয়ের পরে বাংলার শিল্পীরা স্থাপত্যের আকৃতি ও গঠন বৈচিত্র্যে বিশেষ করে পোড়ামাটির কারুশিল্পে যে ঐতিহ্য গড়ে তুলেছিল তা এই উপমহাদেশের আর কোথাও দেখা যায় না। পূর্ব ও পশ্চিমবাংলায় মসজিদ ও মন্দিরের পোড়ামাটির শিল্পকৃতি অনুধাবন করতে গিয়ে এই লেখককে এমন অনেক স্থানে ঘুরতে হয়েছে এ পর্যন্ত যার কোন সম্যক আলোচনা হয়নি। তার থেকে এই সিদ্ধান্তে পৌঁছেছি যে প্রকাশিত তথ্যের বাইরে আরও প্রচুর মাল মশলা রয়েছে। বিশেষ করে আমি লক্ষ্য করছি যে মধ্যযুগের শেষের দিকের মন্দিরগুলি প্রায়ই অনুল্লেখিত বা অবহেলিত হয়ে রয়েছে। ইংরেজ আমলে যখন প্রত্নতাত্ত্বিক অনুসন্ধান আরম্ভ হয় তখন তালিকাভুক্তির যোগ্য এত বেশী মালমশলা ছিল যে প্রাক্-মোঘল যুগের ইমারতগুলিতেই প্রধানতঃ মনোনিবেশ করা হয়। ১৮৭৩ সালে পশ্চিম বাংলায় ভ্রমণ করতে গিয়ে বাঁকুড়া জেলার বিষ্ণুপুরে ১৭শতকে নির্মিত মন্দিরের যে উৎকৃষ্ট নমুনাগুলি রয়েছে সে সম্বন্ধে J. D. Beglar মন্তব্য করেন 'এগুলি তেমন প্রাচীন নয় যে বিস্তারিত উল্লেখের প্রয়োজন। 'সেজন্য মন্দিরের পূর্ববর্তী পোড়ামাটি (Terracotta) অলংকৃত মসজিদগুলিই প্রত্নতাত্ত্বিকদের দৃষ্টি আকর্ষণ করে বেশী। বাংলাদেশের ফরিদপুর জেলার পাথরাইল মসজিদটি প্রত্নতাত্ত্বিক সংরক্ষণভুক্ত করার পর নেহাৎ যেগুলি সংস্কারের অযোগ্য হয়ে গেছে সেগুলি ছাড়া প্রাক্-মোগল এমন আর কোন মসজিদ আমার জানা নেই যা সংরক্ষিত হয়নি।

একথা কিন্তু মন্দির সম্বন্ধে মোটেই বলা চলে না। পূর্ব ও পশ্চিম উভয় বাংলাতেই এখনও শিল্প ও টেরাকোটা অলঙ্কারের এমন কতকগুলি উল্লেখনীয় মন্দিরের নমুনা আছে যা ধ্বংসপ্রায় হলেও এখনও মেরামতের অযোগ্য হয়ে পড়েনি। এই মন্দিরগুলি প্রধানতঃ মোগল যুগের; সেগুলিতে পোড়ামাটির যে অলংকরণ আছে তা পূর্বেকার মুসলিম

ঐতিহ্যেরই বিস্তৃতি বা প্রসারণ। ১৬ শতকের গোড়ার দিকে বাংলাদেশের মন্দির নির্মাণে এক পুনর্জাগরণ আসে যার ফলে স্থাপত্যের আকৃতি ও পোড়া মাটির অলংকরণে নতুন উৎসাহ উদ্দীপনা দেখা দেয় যা ইংরাজ আমলেও অনেকদিন পর্যন্ত হ্রাস পায়নি। এই স্থাপত্যের উদ্ভাবনী গুণ, প্রাণ-প্রাচুর্য্য ও গার্হস্থ্যরূপ এবং লোকশিল্পের নিকটবর্তী হওয়ার জন্য একে পূর্বেকার পাল-সেন অভিজাত রীতি থেকে আলাদা করে বাংলার গ্রামীণ ঐতিহ্যের সঙ্গে যুক্ত করতে হয়। বর্তমান প্রবন্ধে বাংলাদেশের (পূর্ববাংলার) মন্দির স্থাপত্যের এই পুনর্জাগরণ যুগের কয়েকটি বৈশিষ্ট্যের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই।

**১। দো চালা অথবা বাংলার রীতির মন্দির**

বাংলাদেশে মন্দির স্থাপত্যের একটি স্পষ্ট বিশেষত্ব হচ্ছে পশ্চিম বাংলার তুলনায় এখানে 'দোচালা' বা বাংলা রীতির আধিক্য। পশ্চিমবঙ্গে নানা আকৃতির মন্দিরের সংখ্যা অবশ্য অনেক বেশী, কিন্তু সেখানে সর্বমোট ২০টির বেশী 'জোড় বাংলা' মন্দির নাই এবং 'এক বাংলা' মন্দির প্রায় দুষ্প্রাপ্য। অথচ যশোর, খুলনা, ফরিদপুর ও পাবনা জেলাতে কুড়িটারও বেশী 'বাংলা' (দোচালা) আকৃতির মন্দির আছে বা ছিল বলে আমি নিজে দেখেছি এবং শুনেছি। তার মধ্যে ছয়টি 'একবাংলা' আকৃতির। অন্য জেলাতেও এই শ্রেণীর মন্দির পাওয়া যায়, বিশেষ করে রংপুরের বর্ধনকুঠী ও বরিশালের মাধব পাশার একবাংলা (দোচালা) মন্দিরগুলি। বর্ধনকুঠীর মন্দিরগুলি দুই ভাগে বিভক্ত; অত্যন্ত ভগ্নদশা ও লতাগুচ্ছে আবৃত, কিন্তু স্থাপত্যের অগ্রগতির দৃষ্টান্ত হিসাবে তাদের মধ্যে কয়েকটি খুবই আকর্ষণীয়। 'বাংলায় ভ্রমণ নামিত ইষ্ট ইণ্ডিয়ান রেলওয়ের পুরানো ভ্রমণ নির্দেশিকার বর্ণনা মতে বর্ধনকুঠীর সর্বমঙ্গলা মন্দিরটি নির্মাণ করেন রাজা ভগবান ১৬০১ সালে। মন্দির গাত্রের এই লিপিটি এখন আর নাই। বর্তমানে বর্ধনকুঠীত প্রাচীনতর যে ছয়টি জীর্ণ দেবালয় আছে তার মধ্যে কোন্‌টি সর্বমঙ্গলা মন্দির তা বোঝার উপায় নাই, সবগুলি একই সময়ে বা পরবর্তী সময়ে নির্মিত হয়েছিল কিনা, তা-ও ধরা যায় না। এগুলির মধ্যে তিনটি 'একবাংলা' ইমারত আছে, তার একটিতে আবার ছাদযুক্ত বারান্দা (Porch) আছে যা খুবই অসাধারণ। আর একটি লক্ষণীয় ব্যাপার হচ্ছে যে দুইটি পার্শ্বে একদ্বারবিশিষ্ট দুটি প্রকোষ্ঠ জুড়ে দেওয়া হয়েছে যার ফলে মাঝের গর্ভগৃহটি প্রায় চতুষ্কোণ হয়ে গেছে (অর্থাৎ সাড়ে ৭x৯)। অন্য গ্রুপে যে দেবালয়গুলির জীর্ণাবশেষ আছে ততেও একটি ঐ রকম প্রকোষ্ঠ আছে যা সম্ভবত পরে যুক্ত করা হয়েছিল। এই গ্রুপের মধ্যে প্রধান দেবালয়টি নিশ্চয় অন্তর্ভূক্ত ছিল না; খুব সম্ভব উত্তরদিকের প্রায়-চতুষ্কোণ ইমারতটি সেই দেবালয়, যাকে Buchanan Hamilton 'অত্যন্ত নগণ্য' বলে উল্লেখ করেছেন(১)। তবে এগুলির নির্মাণকাল ১৬০১ খ্রীষ্টাব্দের বেশী দূরবর্তী হবে বলে মনে হয় না। ঐ আকৃতির অবশিষ্ট

মন্দিরের মধ্যে তাহলে এগুলিই প্রাচীনতম হবে। মাধবপাশার দুইটি অবশিষ্ট মন্দিরের মধ্যে জরাজীর্ণ লতাবেষ্টিত 'এক বাংলা' মন্দিরটি বোধহয় আরও প্রাচীন, কারণ কাত্যায়নীর সংস্কৃত মন্দিরের সাথে এ দু'টি যুক্ত এবং সতীশচন্দ্র মিত্রের উক্তিমতে, কাত্যায়নীর পূজা ১৫ শতকে প্রচলিত ছিল (২)। জঙ্গলের মধ্যে দিয়ে যতটুকু বোঝা যায় তাতে মনে হয় বর্ধনকুঠী ও মাধবপাশার এই সব মন্দিরগুলি আকৃতিতে সুদৃশ্য না হলেও গঠনে বেশ সুদৃঢ় ছিল; বেশ চওড়া দেওয়াল, বড়গুলিতে তিনটি খিলানযুক্ত প্রবেশ দ্বার। যশোরের নলডাঙার প্রাচীন গোপাল মন্দিরটিও কতকটা এই রকম। পারিবারিক কাগজপত্র থেকে এর নির্মাণকাল ১৬৪৪ খ্রীষ্টাব্দ বলে পাওয়া যায় (৩)।

পূর্ববাংলায় এই 'বাঙলা' আকৃতির আধিক্য আর এইসব প্রাচীন নমুনা থেকে স্বভাবতই মনে প্রশ্ন জাগে যে মন্দিরের এই আকৃতি কি বাংলার এই অঞ্চল থেকেই উদ্ভূত হয়েছিল? একটি দৃষ্টিগ্রাহ্য তথ্য হচ্ছে যে, যে ধরনের কুঁড়েঘরের অনুকরণে দোচালা মন্দিরগুলি নির্মিত হয়েছে সে রকম ঘর পূর্ববাংলায় খুবই সাধারণ, পশ্চিমবঙ্গে তার তেমন চলন নাই। তাছাড়া বাঁশ ও চাঁচ বা দর্মার কাজ দিয়ে গৃহনির্মাণ রীতি, যা ইট ও পাথরের মন্দিরগাত্রেও নক্‌সা হিসাবে অনুকৃত হয়েছে, পূর্ববাঙলারই বৈশিষ্ট্য; পশ্চিম বাংলায় মাটির মসৃণ দেওয়াল দিয়ে গৃহ নির্মাণ করা হয় সেজন্য এ রীতি সেখানে বিরল। বীরভূম জেলার বড় আয়তনের দোচালা ঘর সম্পর্কেও একথা খাটে। হুগলী জেলার মত যেখানে চার-চালা ও আট-চালা আকৃতির মন্দির সংখ্যায় সবচেয়ে বেশী সে সব জেলাতেও 'চার-চালা' ঘরই সাধারণভাবে প্রচলিত। লক্ষ্যণীয় যে চালার নিম্ন প্রান্তের যে বক্রাকৃতি (curved cornice) বাংলার কুঁড়েঘরের অন্যতম বৈশিষ্ট্য, সে বক্রাকৃতি আজকাল 'চার-চালা' ঘরে তেমন আর করা হয় না, কিন্তু দোচালা ঘরের চালায় এই বাঁকানো নিম্নরেখাটি এখনও রক্ষিত হয়।

নাটোরের ৩৬ মাইল উত্তর-পূর্বে অবস্থিত ভবানীপুর গ্রামের যে মন্দিরটি ১৮৮৫ সালের ভূমিকম্পে ধুলিসাৎ হ'য়ে যায়, আমার জ্ঞানমতে সেইটিই ছিল বাংলার সর্বপ্রাচীন 'জোড়াবাংলা' মন্দির, যা শ্রীমনমোহন চক্রবর্তীর উক্তি মতে, ১৬ শতকের গোড়ায় নির্মিত হয়েছিল (৪)। বাংলাদেশের আর একটি প্রাচীন 'জোড়বাংলা' ছিল চাঁচড়ার অধুনালুপ্ত 'শ্যাম রায় মন্দির'। সতীশচন্দ্র মিত্রের বর্ণনা মতে ৬ শতকের শেষ পাদে নির্মিত (৫)। পশ্চিমবাংলায় এই ধরনের প্রাচীনতম নমুনা হচ্ছে হুগলী জেলার গুপ্তিপাড়ায় চৈতন্যদেবের মন্দির, যা সম্রাট আকবরের সময়ে জনৈক বিশ্বেশ্বর রায় কর্তৃক নির্মিত হয়েছিল বলে শোনা যায় (৬)। অলঙ্করণ ও স্থাপত্য ডিজাইনের স্থূল ও আনাড়ি ব্যবহার থেকে এর প্রাচীনত্বের প্রমাণ পাওয়া যায়, মনে হয় এ ধরনের মন্দির তখনও পরীক্ষামূলক ছিল। বীর হাম্বিরের নির্মিত বিষ্ণুপুরের পিরামিডাকারের রাসমঞ্চটিও ষোল শতকের শেষের, হয়ত গুপ্তিপাড়ার কিছু পূর্বেকার হবে। এতেও চারিদিকের বারান্দার উপর অনেকগুলি ছোট ছোট দোচালা ছাদ আছে।

কিন্তু এসব হিন্দু ইমারতের আগে বাংলার মুসলিম স্থাপত্যেও কুব্জপৃষ্ঠ (Humped) ছাদ ব্যবহার করা হয়েছে, যেমন বাগেরহাটের ১৫ শতকের ষাট গম্বুজ মসজিদের ছাদের মাঝখানের গম্বুজের সারি, অথবা গৌড়ের ১৬ শতকের লটন ও সোনা মসজিদে। এগুলি আসলে দীর্ঘায়িত 'চার চালা' গম্বুজ, যার নিম্নভাগ বাঁকানো এবং ভিতরের দিকে চালা ঘরে ব্যবহৃত বাখারীর কাঠামোর অনুকরণে ইটের উপর নক্সা করা। বাগেরহাটের কাছে সাবেকডাঙাতে একটি আয়তক্ষেত্রের মসজিদ আছে, যার উপর গম্বুজের পরিবর্তে এই ধরনের নক্সাযুক্ত খিলান করা একটি ছাদ আছে। এর বহির্ভাগ এমন ভাবে মেরামত করা হয়েছে যে 'বাংলা' রীতির পৃথক ইমারত হিসাবে এইটিই সবচেয়ে কি না বলা শক্ত। ১৭ শতক থেকে এই কুব্জপৃষ্ঠ ছাদের জনপ্রিয়তা বাংলার বাইরে দূরবর্তী অঞ্চলেও ছড়িয়ে পড়ে এবং মুসলিম কবর ও মসজিদে এর ব্যবহার বাড়তে থাকে। যাই হোক এর উদ্ভব পূর্ববাংলায় হোক আর নাই হোক, পশ্চিম বাংলায় 'জোড় বাংলা' মন্দির ১৭ শতকে পূর্ণ পরিণতি লাভ করে মেদিনীপুরের চন্দ্রকোণার মত উড়িষ্যা রীতির পতাকা-দণ্ড (finial) এবং বিষ্ণুপুরের মত চার-চালা আকৃতির 'চূড়া' জুড়ে দিয়ে।

কিন্তু 'দো-চালা' আকৃতিটি পশ্চিম বাংলায় কখনই জনপ্রিয়তা লাভ করেনি, তার পূর্ণ বিকাশ হয় পূর্ববাংলায়। আমার এ উক্তিতে অনেকে আশ্চর্য্য হবেন, কেননা মুর্শিদাবাদের বড়নগরে এবং তার আধ মাইলের মধ্যে 'দো-চালা' মন্দিরের পাঁচটি সর্বোৎকৃষ্ট নিদর্শন রয়েছে। কিন্তু এ মন্দিরগুলি সবই নাটোরের রাণী ভবানীর বড়নগরে অবস্থান কালে ১৮ শতকের শেষার্ধে নির্মিত হয়েছিল, এবং স্পষ্টত সেগুলি বাহ্যিক চেহারা ও অলঙ্করণের বহু খুঁটিনাটির দিক দিয়ে পূর্ববাংলার সঙ্গে সম্বন্ধযুক্ত। বড়নগরের 'চার-বাংলা' মন্দিরগুলির রাজশাহী জেলায় পুঠিয়ার 'এক বাংলা' মন্দিরের সঙ্গে সাদৃশ্য আছে। অন্য মন্দিরগুলির মত টেরাকোটা ভাস্কর্যে বেশ সমৃদ্ধ এই ধরনের আর একটি মন্দির আছে পাবনা জেলার হাণ্ডিয়ালে, ১৭৭৯ সনে নির্মিত। ১৭৭৮ সনের আর একটি প্রায় ধুলিস্যাৎ মন্দির আছে যশোর জেলার লোহাগড়ায়, যদিও তার ডিজাইন অনেক স্থূল ও অলঙ্করণও কম। নেহাৎ ঘটনা ক্রমে আমাকে ফরিদপুরের ভাঙ্গার কাছে কইচল গ্রামে এই রকম আর একটি ধ্বংসপ্রায় নমুনা দেখানো হয়েছিল। দুঃখের বিষয়, এর প্রবেশ পথের খিলানটি ভেঙ্গে পড়ে গেছে, তবে সম্মুখভাগ (facade) এর নিম্ন প্রান্তের (base) অলঙ্কৃত চওড়া পটি (frieze) এখনও অবশিষ্ট আছে, যাতে ১৮ শতকের পরিচ্ছন্ন শৈলীতে উৎকীর্ণ কৃষ্ণলীলা, রামায়ণ ও সমাজ জীবনের দৃশ্যাবলীর টেরাকোটা-ফলক লাগানো আছে; একটি ফলকে মিথুন দৃশ্য এবং কয়েকটি জীবন্ত পশুর প্রতিকৃতিও দেখা গেল। দুই পার্শ্বে আরও কয়েকটি ফলক আছে, আর তার সঙ্গে লতাপাতা ও জ্যামিতিক ডিজাইনের অতি সুদৃশ্য কয়েকটি সারি (band)। অনুসন্ধান করলে হয়ত এই রকম আরও মন্দির আবিষ্কার হবে। নিকটস্থ

বাটিকামারীতে পরবর্তী কালের পলস্তরা করা একটি 'এক বাংলা' কালী মন্দির আছে। আমি সব জায়গা যে ঘুরতে পেরেছি তা নয়, যতটুকু আমি ঘুরেছি তারই মাঝে মাঝে দো-চালা মন্দির আমার চোখে পড়েছে, অবশ্য খুবই নগণ্য ও ক্ষুদ্র। ময়মনসিংহ জেলার কিশোরগঞ্জে এক পরামানিক পরিবারের পুরানো বসতবাটী সন্নিহিত দীঘির পাড়ে সারিবদ্ধ এই রকম পাঁচটি মন্দির আছে। এগারসিন্দুর যাবার পথে মাঠে আরও একটি আমার চোখে পড়ল। সোনারগাঁয়ের পানামেও বেশ কয়েকটি আছে; একটি বাড়ীর দোতালায় এ রকম চারটি দেখা গেল, খুব সম্ভব ঘরের অলঙ্কার হিসাবে নির্মিত। মুন্সিগঞ্জের পুরাতে একটি পরিত্যক্ত নমুনা আছে, যার সম্মুখভাগে (facade) পোড়ামাটীর ভাস্কর্য্য ছিল বলে মনে হয়, এখন কেবল frieze-এর নিম্নভাগ অবশিষ্ট আছে। পাবনা জেলার হাটিকুমরুলের মন্দিরগুলির মধ্যে পলস্তরা করা অলঙ্কারবিহীন একটি 'এক বাংলা' ইমারত আছে, পূর্ব ও দক্ষিণে একটি করে প্রবেশ দ্বার। ফরিদপুরের খলিয়া এবং রাজশাহীর পুঠিয়াতে একটি দো-চালাকে দুইটি 'চারচালা' ইমারতের সঙ্গে যুক্ত করে এক ত্রি-মন্দির নির্মাণ করা হয়েছে। এ আকৃতির দেবালয়েব বোধ হয় এই দুইটি এখন সর্বশেষ দৃষ্টান্ত।

পূর্ববাংলায় 'দো-চালা' ডিজাইনের জনপ্রিয়তার আর একটি প্রমাণ, মন্দিরের চূড়া বা রত্ন হিসাবে এর ব্যবহার, যেমন কুমিল্লায় জগন্নাথ বা কিশোরগঞ্জের অধুনালুপ্ত লক্ষ্মীনারায়ণ মন্দিরে এর জনপ্রিয়তা কেবল হিন্দুদের মধ্যেই সীমাবদ্ধ থাকেনি। দিনাজপুর ও রাজশাহীতে এবং অন্যান্য জেলাতেও বোধহয় গ্রাম্য পীরের পাকা দরগা গুলিতে এই ডিজাইনের ব্যবহার হয়েছে, কোথাও কোথাও আবার টেরাকোটা ফলক দিয়ে অলঙ্কৃত করারও চেষ্টা দেখা যায়। দিনাজপুরে চরকাই রেল ষ্টেশনের আশেপাশে একদিনের মধ্যে আমি সেনোরা, মিরজাপুর, হরগোবিন্দপুর ও খণ্ডখুই গ্রামে এই রকম দরগা দেখেছি; সেনোরার দরগাটি বেশ বড়, ফুলপাতার টেরাকোটা দিয়ে অলঙ্কৃত। রাজশাহী-নাটোর রাস্তায় বিরলদহের একটি নাম-করা পীরের দরগাতেও এই দৃষ্টান্ত আছে।

বাংলাদেশে 'জোড়বাংলা' মন্দিরের সর্বশ্রেষ্ঠ নমুনা হচ্ছে পাবনা শহরের পূর্বতন গোপীনাথ (বা রাধাগোবিন্দ), যা অনেক আগে প্রত্নতত্ত্ব বিভাগ কর্তৃক সংরক্ষিত হয়েছে এবং রিপোর্টে তার বর্ণনাও আছে। আরও কয়েকটি নমুনার কথা আমি এখানে বলতে চাই, যার কিছু ১৮৮৫ সালের P W D তালিকাভুক্ত হয়েছে এবং কয়েকটি প্রয়োজনীয় তথ্য সহ সতীশচন্দ্র মিত্র বর্ণনা করেছেন। (৮)

যশোর জেলার লোহাগড়া থানায়, লোহাগড়ায় ১০।১২ মাইলের মধ্যে কয়েকটি গ্রামে চারটি টেরাকোটা ভাস্কর্য শোভিত ১৮ শতকের 'জোড়বাংলা' মন্দির আছে। তার মধ্যে তিনটির বৈশিষ্ট্য একই রকম ঃ খিলান করা প্রবেশ দ্বারের উপরে লম্ফমান সিংহ, সম্মুখভাগের (facade) নিম্নাংশে একটি একক পটিতে (frieze) কৃষ্ণলীলা ও দৈনন্দিন সামাজিক দৃশ্য, এবং দুই পাশে একটি করে খাড়া সারিতে ও উপরে, দেবতা, অবতার ভক্ত,

রাখাল ইত্যাদি উৎকীর্ণ। চারটি ইমারতই সাধারণ 'জোড়বাংলা' মন্দিরের প্যাটার্নে তৈরী, সম্মুখে দুই স্তম্ভের উপর ত্রি-খিলানের প্রবেশ পথ বিশিষ্ট একটি দালান (porch) এবং দালান থেকে গর্ভগৃহে প্রবেশের একটি দ্বার এবং পাশ থেকে আর একটি। এদের মধ্যে সবচেয়ে ছোট হচ্ছে লোহাগড়ার মন্দিরটি; তার অলঙ্করণের খুঁটিনাটিতেও কিছু পার্থক্য আছে, কেননা প্রবেশ খিলানের উপরে পত্রপুষ্পের মধ্যে প্রথাসম্মত সিংহ মূর্তি থাকলেও পাশে আর কোন মূর্তি নাই, এবং নিম্নভাগের পটিতে (frieze) কেবল পশুদের প্রতিকৃতি আছে। সম্মুখ ভাগের (facade) বাকী অংশ মামুলি জাফরী, জ্যামিতিক নক্সা ও পদ্ম দিয়ে অলঙ্কৃত। মন্দিরের মালিক চন্দ্রশেখর মজুমদারের বংশ; কিন্তু বহুদিন পরিত্যক্ত এবং বর্তমানে জঙ্গলাকীর্ণ। চারিটি মন্দিরের মধ্যে হয়ত এইটিই সর্ব প্রাচীন। বাকি তিনটির মধ্যে রায়গ্রামের মন্দির বোধ হয় প্রাচীনতর। সচরাচর যা দেখা যায় না, এই মন্দিরটি উত্তর, কিম্বা উত্তর-পূর্বমুখী; সেজন্য সূর্যালোক না পাওয়ায় টেরাকোটা নক্সাগুলিতে ছাতা পড়েছে। এই দেবালয়টিও পরিত্যক্ত ও জঙ্গলাকীর্ণ, হাজার হাজার বাদুড়ে পরিপূর্ণ, তাদেব চিৎকার পাশের নদী থেকেই শোনা যায়। এর আয়তন বেশ বড়, সম্মুখভাগ (facade) আগাগোড়া অলঙ্কৃত। সবচেয়ে আকর্ষণীয় ফলকগুলি আছে নীচের সারিতে, যেমন কৃষ্ণলীলার দৃশ্য, মল্লযোদ্ধা ও বাজীকর অসিযুদ্ধ, পতাকাবাহী, বাদক ও সৈন্য সমভিব্যাহারে পাল্কিতে আসীন, হুকাপানরত রাজা, অশ্বারোহী শিকারীর হরিণের পশ্চাদ্ধাবন, পরবর্তী দৃশ্যে তা একটি লাঠির সঙ্গে ঝুলানো। থাম ও সম্মুখভাগও (facade) অলঙ্কৃত। কাছেই একটি ভাঙ্গা দালান ও চার-চালা শিবমন্দির আছে, ১১৩১ সন (১৭২৪ খ্রীঃ) তারিখযুক্ত। সতীশচন্দ্র মিত্রের 'জোড়বাংলা' মন্দিরটিও একই তারিখের। প্রবেশ তোরণের সিংহগুলি অবশ্য একই রকম, কিন্তু শিবমন্দিরের বাকি অংশে কোন কারুকর্ম নাই।

লোহাগড়ের উত্তর-পূর্ব দিকে ১০।১২ মাইল দূরে সালনগর গ্রামে চাকলানবিশ বংশের কয়েকটি আকর্ষণীয় দেবালয় আছে। তার মধ্যে প্রধান হচ্ছে গোবিন্দের 'জোড়বাংলা' মন্দির। এখানে এখনও পূজার্চনা হয় এবং খুব সম্প্রতি গোলাপী রং দিয়ে চুনকামও করা হয়েছে, যদিও দুইমাস পূর্বে নারায়ণ শিলাটি অপহৃত হয়েছে বলে আমাকে বলা হল। কেন্দ্রস্থ প্রবেশ খিলানের ঠিক উপরে ঈষদোন্নত ভাস্কর্যে (relief) অঙ্কিত নতজানু কেন্দ্রাভিমুখী দুইটি প্রকাণ্ড গরুড় (লোহাগড়ের একবাংলা কৃষ্ণমন্দিরেও এই মোটিফ্ (motif) এর ক্ষুদ্রায়িত রূপ আছে), অন্য খিলানের 'প্যানেল' গুলিতে সিংহমূর্তি। নীচের ভাস্কর্য সারিটি অনেক ক্ষয় হয়ে গেছে; তবু রায়গ্রামের মত এতেও কৃষ্ণলীলা ও পাল্কীযাত্রার দৃশ্য আছে, থামের নিম্নাংশে দ্রুতগামী নৌকার সারি, একটিতে সামিয়ানার নীচে বিশ্রামরত রাজা; আর এ সবের উপরের পটিতে (frieze) রাজহংসের একটি সারি। 'ফ্যাসাড'-এর প্রান্তে পরিপূরক অলঙ্কারগুলি রায়গ্রামের মত তেমন সাড়ম্বর নয়। সালনগর

গ্রামের অন্য একটি 'চার-চালা' শিবমন্দির রায়গ্রামের মন্দিরের মতই, তবে তাতে খিলানপথের (archway) উপরে সিংহের পরিবর্তে পদ্ম সমাকীর্ণ ষাঁড়ের পিঠে আরূঢ় শিবের মূর্তি আছে, এবং নীচের অংশে নানা প্রকার সামাজিক ও পৌরাণিক দৃশ্য। এ ছাড়া একটি বৃহদায়তন 'পঞ্চ-রত্ন' দোলমঞ্চ এবং অষ্টকোণাকৃতি শিবমন্দিরও আছে। দুর্গাপূজার জন্য নির্দিষ্ট বেশ কয়েকটি জীর্ণ দালানও আছে। লোহাগড় থানার মন্দিরগুলির মধ্যে সর্বশেষ 'জোড়বাংলা' ইমারত হচ্ছে কোটাকল গ্রামের একমাত্র তারিখযুক্ত মন্দিরটি, ১৬৫৪ শকাব্দের (১৭৩২ খ্রীঃ); এখনও এতে পূজা হয়; বিসদৃশ চূনকাম করা, তবে অবস্থা ভাল। সালনগরের মত, এর সঙ্গেও একটি বড় 'পঞ্চরত্ন' দোলমঞ্চ আছে।

যশোর জেলার অন্য 'জোড়বাংলা' দেবালয়গুলি হয় একেবারেই ভাঙা, নয়ত নিশ্চিহ্ন হয়ে গেছে, যেমন সত্রজিৎপুরের কৃষ্ণমন্দির, চাঁচড়ার শ্যামরায়, মুহম্মদপুরের কৃষ্ণমন্দির, এবং কানাইনগরের বলরাম মন্দির। আরও নিশ্চয় ছিল, হয় এখন লুপ্ত, নয়ত এখনও উল্লেখিত হয়নি। সতীশচন্দ্র মিত্র ধূলজুড়ীর ১৬৮৩ খ্রীস্টাব্দের যে কৃষ্ণমন্দিরের কথা বলেছেন সেটাও হয়ত 'জোড়বাংলা' আকৃতির ছিল; বর্তমানে এটি ভগ্নস্তূপ মাত্র। খুলনা জেলার মুলঘরের ১৬৭১ খ্রীষ্টাব্দের একটি মন্দিরেরও তিনি উল্লেখ করেছেন যা এখন একেবারে ভেঙ্গে পড়েছে। তবে ঐ গ্রামে পরবর্তী কালের (১৭৪৯ খ্রীঃ) গোপীনাথ মন্দিরটি এখনও আংশিক ভাবে খাড়া এবং উৎকীর্ণ লিপিটিও স্বস্থানে আছে। তবে এর ভগ্নদশা নিশ্চয়ই অনেকদিন থেকেই হয়েছে, কারণ এই মন্দিরের টেরাকোটা ফলক কলিকাতার আশুতোষ মিউজিয়ম ও লণ্ডনের Victoria and Albert Museum দুই জায়গাতেই আছে। মন্দিরের সামনেই রঘুনাথের একটি উঁচু আট-চালা মন্দির, হয়ত একই সময়ে নির্মিত হবে, কিন্তু বেশ ভাল অবস্থা। খিলানপথের (archway) উপরে কোটাকোলের মত, পোড়ামাটির রিলিফে দুই যোদ্ধার ছবি, দু'পাশে দুটি সিংহ। নীচের দিকের পটিতে (frieze) শিকার, যুদ্ধ ও শোভাযাত্রার দৃশ্য, তার মধ্যে বন্দুকধারী দুইজন ইউরোপীয় সেপাইও আছে -- কিন্তু কৃষ্ণলীলার প্যানেল নাই, কেবল গাভীদোহনরত একটি বালকের ছবি আছে যে কৃষ্ণ হলেও হতে পারে। ভাস্কর্যশৈলী উপরে বর্ণিত যশোরের অন্য মন্দিরগুলির মত। খুলনা শহরের নিকটস্থ মহেশ্বরপাশাতে আর একটি 'জোড়বাংলা' মন্দির আছে; টেরাকোটার স্থূল ও কাঁচা কাজ থেকে এর নির্মাণকাল ১৮ শতকের শেষার্ধে কিংবা ১৯ শতকের গোড়ায় ফেলতে হয়। খিলানপথের উপরে যুদ্ধের দৃশ্য, মধ্যে রাম, অন্য দুটিতে সিংহবাহিনী। নীচে অলঙ্করণের কোনও পটি নাই, তবে সম্মুখভাগের (facade) কয়েকটি ছোট ছোট ফলক অদ্ভুত রকমের, যদিও খুবই জীর্ণ।

ফরিদপুর জেলার মধুখালির পরবর্তী ষ্টেশন জামালপুর থেকে দুই মাইল দূরে নলিয়াতে P. W. D. তালিকায় ১৮০০ সনের একটি জয় দুর্গা মন্দিরের উল্লেখ আছে।

আসলে সেখানে চারটি মন্দির ও একটি দোল মঞ্চ আছে, তার মধ্যে দুইটি 'জোড়বাংলা' ডিজাইনের। মন্দিরগুলি নাটোরের রাণী ভবানীর অর্থব্যয়ে জনৈক কৃষ্ণরাম চক্রবর্তী কর্তৃক নির্মিত বলে কথিত। বর্তমানে এগুলি সবই পরিত্যক্ত ও জঙ্গলাকীর্ণ। জয়দুর্গার মন্দিরটি সবচেয়ে বড় বটে, কিন্তু অলঙ্করণগুলি ভাস্কর্যশৈলীর অবনতির সাক্ষ্য দেয়। মাঝের খিলান পথের উপরে প্রচলিত সিংহ মূর্তি আছে বটে, কিন্তু আর সব টেরাকোটা প্যানেলে কেবল পদ্ম ফুল। ভিতরে বাদুড় ভর্তি তবে বিগ্রহদেবী এবং একটি ভাঙ্গা শিবলিঙ্গ এখনও পড়ে আছে। বাকী মন্দিরগুলির সংখ্যা নাকি এককালে বারো ছিল। সবই শিব মন্দির। জয়দুর্গার ঠিক দক্ষিণ-পশ্চিমেই একটা উঁচু 'আটচালা' মন্দির আছে; ফ্যাসাডে অবনতমানের (degenerate) টেরাকোটা ভাস্কর্য দেখে মনে হয় ১৯ শতকের মাঝামাঝি সময়ের হবে। অন্য 'জোড় বাংলাটি' এর চেয়ে ছোট কিন্তু একই প্রকারের। সবচেয়ে আকর্ষণীয় হচ্ছে প্রধান মন্দিরের ঠিক পশ্চিমে একটি ছোট 'চারচালা' মন্দির। এর পোড়ামাটির অলঙ্করণে তেমন সমারোহ নাই, কেবল পদ্ম ও scrollwork, কিন্তু মন্দিরটি বেশ পরিচ্ছন্ন ও সুদৃশ্য।

পাবনা, ফরিদপুর, যশোহর ও খুলনা ছাড়া বাংলাদেশের অন্য কোনও জেলাতে আমি জোড়বাংলা মন্দির পাইনি।

২। 'নবরত্ন' ও 'পঞ্চরত্ন' মন্দির—

পূর্ব বাংলার মন্দির স্থাপত্যের আর একটি দিক হচ্ছে, গোড়া থেকেই বিরাট শিখর বা 'রত্ন' ডিজাইনের ক্রমপরিণতি। নলডাঙার মত, হয় পঞ্চরত্ন নয়ত বিখ্যাত কান্তনগর মন্দিরের মত, সাধারণ 'নবরত্ন'। পশ্চিমবাংলায় ১৯ শতকের পূর্বে এরকম বিশাল নবরত্ন মন্দির নির্মিত হয়নি, তবে তার জুড়ি (parallel) হিসাবে পঁচিশ চূড়ার মন্দির পাওয়া যায়, যেমন ১৮ শতকের মাঝামাঝি সময়ে বর্ধমান-রাজ কর্তৃক নির্মিত কালনার মন্দির, কিম্বা বিষ্ণুপুর রাজাদের বিশাল আয়তনের একরত্ন দেবালয়গুলি। পূর্ব বাংলার এসব মন্দির এখনও 'নবরত্ন' নামে পরিচিত, যদিও 'রত্ন' বা শিখরগুলি অনেককাল আগেই ভেঙ্গে গেছে। এ রকম মন্দিরের মধ্যে বৃহত্তম -- রাম সাগরের বিতর্কিত সৌধটি বাদ দিলে—হচ্ছে পাবনা জেলায় হাটীকুমরুলের মন্দির। এর বর্গক্ষেত্র প্রায় ৫৬ ফুট এবং শীর্ষের চূড়া না থাকা সত্ত্বেও এখনও সাড়ে ৪৩ ফুট উচ্চতা অবশিষ্ট আছে। ডিজাইনের দিক দিয়ে কান্তনগর মন্দিরের মতই, যদিও শেষোক্ত ইমারতটি এর চেয়ে একটু ছোট। তিনতলা পর্যন্ত সিঁড়ি, কিন্তু কান্তনগরে যেমন চতুর্দিকের দালানে প্রবেশের জন্য জোড়া থামের উপরে তিনটি খিলান পথ (archway) আছে, এখানে আছে দালানের প্রত্যেকদিকে চারটি থামের উপর পাঁচটি করে খিলানপথ। এই দালানের পরে আবার আর একটি ভিতর বারান্দা আছে, তিনদিক থেকে তিন-দুয়-র বিশিষ্ট প্রবেশ পথ; তার ভিতরে গর্ভ গৃহ, ৭ ফুট ৮ ইঞ্চি

বর্গক্ষেত্র, প্রবেশদ্বার দক্ষিণ (সম্মুখ) ও পূর্ব দিকে। উপরের তলা দুটিতেও এই রকম চতুর্দিকে প্রদক্ষিণ পথ আছে। মন্দিরের ধ্বংসাবশেষ দেখে বোঝা যায় যে এর অলঙ্করণ কান্তনগর অপেক্ষা কম ছিল। অবশ্য 'পাবনা জেলার ইতিহাসে' এ মন্দিরের উৎকৃষ্ট কারুকার্যের উল্লেখ করা হয়েছে। তেমন কারুকার্যের নিদর্শন যদি সত্যই থেকে থাকে, তা হলে দক্ষিণ কিংবা পূর্ব দিকের ভগ্ন ফ্যাসাডে হয়ত ছিল; দক্ষিণে এখন যা আছে তা কেবল ফুল, কলস ও রেখা-নক্সা (scrollwork) মোটিফের পুনর্পৌনিক ব্যবহার; কোথাও মানুষ বা পশুর ছবি এখন আর নাই। 'পাবনা জেলার ইতিহাস' অনুসারে মন্দিরটি মুর্শিদকুলি খাঁয়ের সময়ে মুর্শিদাবাদের নায়েব-দেওয়ান রামনাথ ভাদুড়ী কর্তৃক নির্মিত হয়। এ খবর সত্য হলে, এটি কান্তনগর মন্দিরের সমসাময়িক (১৮ শতক) হবে।

পাবনা জেলার আর একটি 'নবরত্ন' মন্দির আছে শাজাদপুরের নিকট পোতাজিয়া গ্রামে। বর্তমানে অবশ্য সম্পূর্ণ ভেঙ্গে পড়েছে, কিন্তু মনে হয় এর ডিজাইন হাটীকুমরুলের ইমারত থেকে ভিন্ন ছিল; pointed squinch-এর উপর নির্মিত একটি কেন্দ্রীয় সুউচ্চ গম্বুজ, আর চারিদিকে দালান। অলঙ্করণের যতটুকু দেখা যায় তা উত্তর কোণের পদ্ম ও জ্যামিতিক নক্সা। 'বঙ্গীয় কায়স্থ সমাজের' লেখক কৃষ্ণবল্লভ রায়ের উক্তি অনুসারে (৯) এই মন্দির ১৭০০ খ্রীষ্টাব্দে জনৈক গোবিন্দরাম রায় নির্মাণ করেছিলেন।

খুলনা জেলার সাতক্ষীরা থানার শ্যামনগরের নিকটবর্তী গোপালপুরে এককালে যে চারটি মন্দির ছিল, তার একটি এখন অবশিষ্ট, যদিও ভগ্নদশা; সেটিও দৃশ্যতঃ উপরোক্ত পোতাজিয়া মন্দিরের ডিজাইনে নির্মিত ছিল। এখন কেবল গর্ভগৃহটি দাঁড়িয়ে আছে। তারও প্রায় অর্ধেক ভগ্নস্তূপে ঢাকা, সে জন্য দালানের কোনও অবশিষ্ট অংশ দেখা যায় না। তবে দক্ষিণের ভিতরের ফ্যাসাডের গায়ে টেরাকোটার অপরূপ ভাস্কর্যের কিছু নমুনা এখনও এই ভগ্নস্তূপের পিছনে দেখা যায়। সতীশচন্দ্র মিত্রের মতে, সতেরো শতকের গোড়ায় রাজা প্রতাপাদিত্য উড়িষ্যা হতে যে গোবিন্দ বিগ্রহ এনেছিলেন, তার জন্য বসন্ত রায় এই মন্দিরটি নির্মাণ করেন (১০)। নিকটস্থ ডামরেলীতে নাকি আরও প্রাচীনতর'নবরত্ন' মন্দির আছে; আমি সেখানে যেতে পারিনি। কেউ কেউ বলেছেন যে এটি সমাজ মন্দির, অর্থাৎ সামাজিক বিষয়াদি আলোচনার স্থান ছিল। কিন্তু সতীশচন্দ্র মিত্র যে চতুর্দিকে দালানযুক্ত এবং মাত্র দুইটি প্রবেশ দ্বার বিশিষ্ট গর্ভ গৃহের (যা বেশ অন্ধকার হওয়ার কথা) বর্ণনা দিয়েছেন তার থেকে এটিকে আলোচনা ভবন মনে করা যায় না। তবে আর একটি অদ্ভুত ধরনের 'নবরত্ন' ইমারত সম্পর্কে হয়ত এ রকম অনুমান করা সম্ভব। এটি হচ্ছে, বর্ধনকুঠীর পূর্বোক্ত দ্বিতীয় গ্রুপের ইমারতের একটি। মুসলিম মাজারের মত গম্বুজ বিশিষ্ট একটি মাত্র বড় আয়তনের ঘর; কোনও দালান বা ঢাকা বারান্দা নাই, তবে প্রথামত

সামনের (উত্তর) দিকে ত্রি-খিলান বিশিষ্ট প্রবেশ পথ ও অন্যদিকে আর একটি দরজা। ছাদের কার্নিশটি কিন্তু অসাধারণ: বাঁকানোর নয়, সোজা অনুভূমিক (horizontal)। তার উপরে একটি 'অষ্টকোণ' চূড়া, এমন জঙ্গলাকীর্ণ যে রত্নগুলি যে কোন্ জায়গায় ছিল তা দেখার উপায় নাই; ফ্যাসাডে দাগ-কাটা (incised) ফুল-পাতার প্যানেল বসানো। দিনাজপুরের রামসাগর দীঘির উত্তর পাড়ের বিরাট ধ্বংস স্তূপটিও এই রকম রহস্যজনক। ঠিক প্রচলিত নিয়মে না হলেও এর প্ল্যান 'নব রত্ন' মন্দিরেরই সাক্ষ্য দেয়। একটি কেন্দ্রীয় গর্ভগৃহ ঘিরে প্রদক্ষিণ পথ, তার বাইরে জোড়া থামের উপর চতুর্দিকে দালান বা ঢাকা বারান্দা, আয়তনে প্রায় ৬০ বর্গফুট। এ ধরনের মন্দিরের মধ্যে এইটি তাহলে বৃহত্তম। কিন্তু আমি জানতে পেরেছি যে দিনাজপুর রাজ্যের কাগজপত্রে এ রকম মন্দিরের কোন উল্লেখ নাই, বরঞ্চ এই স্থানে নির্মিত একটি বিশ্রাম-ভবনের কথা আছে (১২)। কিন্তু কেন্দ্রীয় ঘরটির আয়তন সাড়ে দশ বর্গফুট মাত্র, সভা বা জনসমাবেশের জন্য মোটেই উপযুক্ত নয়, এবং চতুর্দিকের সঙ্কীর্ণ প্রদক্ষিণ পথটি বিশ্রামের কী কাজে লাগতে পারে তা বোঝা দুষ্কর। অথচ এ রকম প্রদক্ষিণ পথ বড় আকারের 'নবরত্ন' দেবালয়গুলির সাধারণ বৈশিষ্ট্য, যা বাস্তুবিদ্যা বা নির্মাণকর্মে ভার লাঘব ও মাল মসলার ব্যয় হ্রাস করার জন্য প্রয়োজন হয়, ব্যবহারের দিক থেকে তেমন প্রয়োজন নাই। খুলনার সাতক্ষীরা মহকুমায় সোনাবাড়িয়ার শ্যামসুন্দর মন্দিরের নীচের তলাতেও এমনি প্রদক্ষিণের পথের এক আশ্চর্য গোলকধাঁধা নির্মাণ করা হয়েছে। পরিত্যক্ত হলেও সৌধটি এখনও সুদৃশ্য আছে, এবং পোড়া-মাটির ভাস্কর্য বেশ সংযত। ১০৬৭ খ্রীষ্টাব্দে নির্মিত (১৩) এই ইমারতটি উত্তরকালের বিশালকার 'নবরত্ন' মন্দির গঠন-রীতির নিদর্শন; নীচের তলার প্রত্যেক দিকে জোড়া দালান বা বারান্দা, আর উপর তলার কেন্দ্রস্থ ঘরের চতুর্দিকে মাত্র একটি ঢাকা প্রদক্ষিণ পথ।

এইরকম বিশাল আকারের হলেও 'পঞ্চ-রত্ন' ডিজাইনের মন্দিরে চতুর্দিকে একটি মাত্র দালান থাকে, এবং উপরের তলাটি চূড়া। কোন কোন ক্ষেত্রে এ প্রকারের মন্দিরেও হয়ত নয়টি রত্ন বা শিখর বসানো হয়েছিল, কেননা ফরিদপুর জেলার ভাঙা থানার জলীরপুরের কাছে নানিকশিরে এই রকম একটি ইমারতকে স্থানীয় লোকেরা 'নবরত্ন' বলে। অত্যন্ত ভগ্ন হলেও প্রবেশ-পথের খিলানগুলির অসাধারণ উচ্চতা ও অলঙ্করণ বিন্যাসের জন্য ইমারতটি খুবই তাৎপর্যময়। ফ্যাস্যাডের টেরাকোটাগুলির সবই ফুলপাতা ও জ্যামিতিক নক্সায় অলঙ্কৃত, যা দৃশ্যতঃ মসজিদ অলঙ্করণ রীতিরই ধারাবাহী (continuation) অথচ গর্ভগৃহের বহির্গাত্রে মূর্তি-ভাস্কর্যের প্যানেল খচিত। আরও আশ্চর্য, যে শেষোক্ত প্যানেলগুলি আবার দুই বিভিন্ন শৈলীতে তৈরী—উত্তর ও দক্ষিণের দেওয়ালের প্যানেলগুলির আকার বড় ও ভাস্কর্য স্থূল। আর পূর্ব দেওয়ালের গুলি ছোট ও কারুকৃতি পরিচ্ছন্ন। দক্ষিণ দেওয়ালের ভাস্কর্য প্রধানতঃ রাম-রাবণের যুদ্ধে হনুমান ও সৈন্যদের দৃশ্য, আর উত্তর দিকের গুলিতে

বিভিন্ন দেবদেবীর মূর্তি: পূর্বদিকে প্রবেশ পথের দুই পাশে কৃষ্ণলীলার সঙ্গে বিভিন্ন মাতৃকা ও অবতারের দৃশ্য; আর এরই মধ্যে মধ্যে প্রবেশখিলানের প্যানেলগুলিতে ছোট ছোট পশুপাখির সঙ্গে জড়ানো (twining) লতাপাতার অতি সূক্ষ্ম প্যাটার্ন। এরই ঠিক দক্ষিণ-পূর্বকোণে একটি উঁচু দেউলের ধ্বংসাবশেষ আছে; আকৃতি এখন বিনষ্ট, সামনের ইঁটও খসে পড়েছে, কিন্তু চূড়ার ভিতর দিক লহরার (corbelling) সাহায্য নির্মিত। পূর্ববাংলায় লহরায় নির্মিত (corbelled) চিম্‌নি আকারের চূড়ার (tower) এই একটিমাত্র দৃষ্টান্তই আমার জানা আছে। পশ্চিম বাংলায় এ ধরনের দৃষ্টান্তের মধ্যে বর্ধমান জেলায় আমোদপুর ও বৈদ্যপুরের ১৬ শতকের মন্দিরগুলি উল্লেখনীয়, এবং প্রাক-মুসলিম যুগের 'রেখ-দেউলগুলি' ত আছেই। নানিকশিরের এই দেউলটি যে মুসলমান যুগের তার প্রমাণ দালানের 'খিলান' করা (vaulted) ছাদ ও তার ভিতরে পদ্মফুলের অলঙ্করণ থেকে পাওয়া যায়। নানিকশিরের তৃতীয় মন্দিরটি এখন আকৃতিবিহীন, লতাগুল্মাচ্ছাদিত স্তূপ মাত্র; ঝুলন্ত পরিপূরকের (pendentive) উপরে নির্মিত গম্বুজ ও পূর্বদিকের একক প্রবেশদ্বারের কিছুটা আন্দাজ করা যায় মাত্র।

মুকুন্দরায়ের প্রাচীন রাজধানী ভূষণার নিকট গোপালপুর গ্রামে অনেকটা নানিকশিরের নব-রত্নের মত একটি ইমারত আছে। দেউলটি ফরিদপুর জেলায় মধুখালি রেল ষ্টেশনের কিঞ্চিৎ দক্ষিণে রেল লাইনের ধারেই অবস্থিত। এক স্থানীয় অধিবাসী শ্রীদেবেন্দ্রনাথ শিকদার যিনি ফরিদপুরের একটি ইতিহাসও লিখেছেন, আমাকে বললেন যে এটি 'পঞ্চ-রত্ন' শিবমন্দির ছিল, আর নানিকশিরের দেউল ছিল কৃষ্ণমন্দির। তাঁর মতে সীতারাম রায়ের পিতা উদয়নারায়ণ রায় কর্তৃক এটি নির্মিত হয়। তাহলে নির্মাণকাল ১৭ শতকের মাঝামাঝি পড়ে। আয়তনে দেউলটি নানিকশিরের মতই; এতেও উপরে ওঠার সিঁড়ি আছে, তবে চূড়াটি এখন গাছপালায় ঢাকা, ছাদ ভেঙে পড়ছে। যতদূর আন্দাজ করা যায় নানিকশিরের দ্বিতল অপেক্ষা এর চূড়াটি ছোট। এর সম্মুখভাগও ফুল ও জ্যামিতিক নক্‌সায় পরিপূর্ণ, কিন্তু ব্যতিক্রম হচ্ছে যে ভিতরের দেওয়ালগুলিতেও একই রীতির নক্‌সা, কোন মূর্তি-ভাস্কর্য নাই। মন্দিরে এরকম সাধারণতঃ হয় না, এবং বাংলাদেশের টেরাকোটা অলঙ্করণের ইতিহাস পুনর্গঠনের ক্ষেত্রে এ ব্যতিক্রম খুবই তাৎপর্যময়। এর ঠিক দক্ষিণদিকে, অল্প দূরে আর একটি দেউল আছে; একইরকম ভগ্নস্তূপ ও জঙ্গলে আবৃত; মাত্র তিনটি দেওয়াল খাড়া আছে, কোন দালানের চিহ্ন নাই, পূর্বদিকে মাত্র একটি প্রবেশ পথ। উত্তর ও পশ্চিমের দেওয়াল অলঙ্কার শূন্য, আর পূর্বদিকের ফ্যাসাডের বামদিকের সামনের গাঁথুনি খুলে পড়েছে, কিন্তু ডানদিক এখনও অক্ষত। তার থেকে বোঝা যায় যে এই মন্দিরটিও ফুল পাতা ও জ্যামিতিক নক্‌সায় অলঙ্কৃত ছিল। এই বলিষ্ঠ নক্‌সায় কয়েকটি প্যানেল এখনও বেশ ভাল অবস্থায় আছে। মন্দির গাত্রে এই রকম নক্‌সার এর

চেয়ে উৎকৃষ্টতর নমুনা আমি দেখিনি। নক্সার মৌলিক ডিজাইন হচ্ছে, গাছের পেঁচানো গুড়ি থেকে লতাপাতা ও ফুলের গুচ্ছ এমন লীলায়াত ছন্দে উপরের দিকে বিস্তারিত যে, প্যানেলের rectangle সম্পূর্ণ ভরে যায়; প্রত্যেক প্যানেলে প্যাটার্ণটিকে ঈষৎ পরিবর্তিত করে বৈচিত্র্য আনা হয়েছে। ঐশ্বর্যে বা জটিলতায় না হোক, অলঙ্করণ কল্পনার মৌলিক আদর্শের দিক থেকে এই অপূর্ব কাজটি আহমদাবাদের সিদি সৈয়দ মসজিদে সুবিখ্যাত পাথরের জালির কথা স্মরণ করিয়ে দেয়। ১৬-১৭ শতকের বাংলায় এই রকমের ডিজাইন মন্দির ও মসজিদ—দুই প্রকারের ইমারতেই প্রচলিত ছিল।

বঙ্গের সর্বোৎকৃষ্ট 'পঞ্চরত্ন' দেউল হচ্ছে যশোহর জেলায় কালিগঞ্জের কাছে নলডাঙায়। আশ্চর্যের বিষয়, সতীশচন্দ্র মিত্র নলডাঙ্গা রাজের বিবরণে এ মন্দিরের উল্লেখ করেন নি, যদিও ১৭ শতকের শেষার্ধে ইন্দ্রনারায়ণ কর্তৃক নির্মিত সিদ্ধেশ্বরী মন্দিরকে 'পঞ্চ-রত্ন' বলে উল্লেখ করেছেন এবং একই রকমের পরিমাপ দিয়েছেন। সিদ্ধেশ্বরী মন্দিরের কেন্দ্রের অংশটুকু মাত্র এখন অবশিষ্ট আছে, কিন্তু আদিতে এর চতুর্দিকে বারান্দা বা প্রদক্ষিণ- পথ ছিল। সামনের দেওয়ালের যে মোটা অংশটা মাটিতে পড়ে রয়েছে তার থেকে বোঝা যায় যে মন্দিরটিতে যেমন, এতে তেমন বিস্তৃত মূর্তি-ভাস্কর্য ছিল না। দেউলটি স্পষ্টতঃ শিবের, কারণ একে এখনও মহাদেব বলে উল্লেখ করা হয় এবং গর্ভগৃহে লিঙ্গ ও বেদীর ভগ্নাবশেষ আছে। ভূষণা-গোপালপুরে যেমন, এখানেও তেমন গর্ভগৃহের চারদিকে প্রবেশ পথ, সিদ্ধেশ্বরী মন্দিরের মত কেবল দুই দিকে নয়। তিন দিকে থামযুক্ত বারান্দা এবং পিছনে দিকে (উত্তরে) কেবল একটি দ্বার, উপরে,আটকোণা চালাছাদের বিশাল চূড়ার দিকে সিঁড়ি উঠে গেছে। ১০ শতকের বলিষ্ঠ শৈলীতে উৎকীর্ণ টেরাকোটার প্যানেল দিয়ে মন্দিরের তিন দিক অলঙ্কৃত ছিল, তার অধিকাংশ এখনও যথাস্থানে আছে। উৎকৃষ্টতম প্যানেলগুলিতে লঙ্কাযুদ্ধ; পশ্চিম দেওয়ালের কেন্দ্রীয় খিলান পথের উপরে আর দক্ষিণ দেওয়ালে দানবদের সাথে কালী ও সিংহবাহিনীর যুদ্ধের দৃশ্য উৎকীর্ণ। পূর্ব দিকের সম্মুখভাগ ভেঙ্গে পড়েছে। এরকম বিস্তৃত দৃশ্য (panorama) ছাড়া, ফ্যাসাডের সর্বত্র এবং কিনারায় ও থামের গায়ে অসংখ্য ছোট ছোট মূর্তি উৎকীর্ণ। চূড়ার দেওয়ালেও চওড়া পটির মোটিফ-এর টেরাকোটা ফলক বসানো।

১৭০৩ খ্রীষ্টাব্দে ভূষণার রাজা সীতারাম রায়ের রাজধানী মহম্মদপুরের নিকটে নদীর অপর পারে কানাইনগরের সুবিখ্যাত হরেকৃষ্ণ মন্দিরটিও 'পঞ্চরত্ন' মন্দির ছিল। এখন ঘন জঙ্গলে ঢেকে গেছে, তবুও চার চালা আকৃতির চূড়াটি এখনও দেখা যায়। Sir James Westland যে ফ্যাসাডের খিলানপথে উৎকীর্ণ লম্ফমান সিংহ ও দুই পাশে কৃষ্ণলীলার দৃশ্যের উচ্ছ্বসিত বর্ণনা করেছিলেন (১৫), যে ফ্যাসাডে এখন প্রায় সম্পূর্ণ ধ্বসে পড়েছে;

আর যা অবশিষ্ট আছে তাতে বোঝা যায় এর কারুকৃতিতে নলডাঙ্গার বলিষ্ঠতা বা ভূষণার লালিত্য ও কোমলতা কোনটাই ছিল না। রাজশাহী জেলায় পুঁঠিয়ার গোবিন্দের 'পঞ্চরত্ন' মন্দির আরও পরবর্তীকালের। বাংলাদেশের এইটিই একমাত্র বৃহদাকারের 'পঞ্চরত্ন' মন্দির যা এখনও জঙ্গলমুক্ত আছে। এই সব 'পঞ্চরত্ন' দেউলের আকার, ও চালা ছাদযুক্ত চূড়া পশ্চিমবঙ্গের 'পঞ্চরত্ন' মন্দির থেকে এগুলির পার্থক্য সূচিত করে, এবং হুগলী জেলার বাঁশবেড়িয়া, গুপ্তিপাড়া ও কৃষ্ণনগরের ১৭ শতকীয় 'একচূড়া' মন্দিরগুলির সাথে সম্পর্কিত করে।

বৃহদায়তনের 'পঞ্চরত্ন' মন্দিরের আর একটি ডিজাইন দেখা যায় দিনাজপুরের গোপালগঞ্জে, ১৯০১ সালে প্রকাশিত Bengal Circle Report অনুযায়ী ১৭৪৫ সালে রাজা রামনাথ রায় কর্তৃক নির্মিত। বাংলাদেশের অন্য সব দৃষ্টান্তে যা নাই, এতে তেমন বৈশিষ্ট্য আছে; এর শিখরগুলি 'রেখ' আকৃতির, 'নবরত্ন' মন্দিরের মত। এরই পাশে আছে ১৭৪৫ সালের পঁচিশ চূড়ার রাসমঞ্চ। এর গঠন আকৃতি এখন আর চেনা যায় না। বিশালায়তনের 'রাস' ও দোলমঞ্চ নির্মাণ পূর্ববাংলার হিন্দু স্থাপত্যের আর একটি বৈশিষ্ট্য ছিল মনে হয়। Buchanan Hamilton এর মতে (১৬) বর্ধনকুঠীর ধ্বংসোন্মুখ শিখরযুক্ত সৌধটি ১৬-শিখরের 'মঞ্চ' ছিল। যশোহর জেলার সালনগর ও কোটাকোলের 'পঞ্চরত্ন' দোলমঞ্চের কথা উপরে উল্লেখ করা হয়েছে। একই প্রকারের ইমারত ফরিদপুর জেলাতেও দেখা যায়, যেমন ধোপাডাঙা, হাট-ঘাটা, বাটিকামারি ও চাওচাতে। পশ্চিমাঞ্চলের যে কোন প্রকারের দোলমঞ্চ অপেক্ষা এগুলি অনেক বড় ২০-৩০ ফুট ভিত, আর ৫০ ফুট উঁচু। সর্বোচ্চ চূড়াটি চার স্তম্ভে স্থাপিত 'চারচালা' ছাদযুক্ত সাধারণ রীতির দোলমঞ্চ; নীচের তলায় চার কোণে তারই ক্ষুদ্রায়িত রূপ। ইমারতের বাইরের চেহারা কিন্তু চতুর্দিকে থামের উপর বারান্দাযুক্ত মন্দিরের মত, এবং সালনগর ও কোটাকোলের উদাহরণে, টেরাকোটা অলঙ্করণে সজ্জিত। দুঃখের বিষয়, এই অসাধারণ আকৃতির যতগুলি উদাহরণ আমি দেখেছি, তার সবগুলিই গুরুতরভাবে ভগ্ন; কেবল সালনগরের ইমারতটিকে এখনও তার আসল অবস্থায় রক্ষা করা সম্ভব হতে পারে।

৩। বৃহদায়তন 'চৌচালা' মন্দির

'চৌচালা' দেউলগুলি আসলে ক্ষুদ্রায়তনের সাধারণ কুঁড়েঘরের আকৃতি। এ রকম মন্দির খুবই সাধারণ, হয় একক, নয়ত কয়েকটি একত্রিতভাবে থাকে, নিরাভরণ কিম্বা অলঙ্কৃত হয়। পাবনা জেলার তারাসে একটি ভাল প্রাচীন উদাহরণে আছে, ১৫৫৭ শকাব্দের কপিলেশ্বর শিবমন্দির। এর খিলানপথের উপরে টেরাকোটায় প্রচলিত রীতির লম্ফমান সিংহ, দুই পাশে ও ফ্যাসাডের উপর সারিতে অবতার, নর্তকী প্রভৃতি, নীচের

সারিতে কৃষ্ণলীলা ও সন্ন্যাসীদল, এবং আঁকাবাঁকা লতাপাতা মোটিফের নক্সার পটি। দেউলটির পাশেই আছে অনেক পরবর্তীকালের আর একটি নকল। এই রকমের আরও কয়েকটি অলঙ্কৃত উদাহরণ দেখা যায় পাবনায় হাটিকুম্‌ড়ুলে, রাজশাহীর পুঠিয়াতে, যশোহরের সত্রজিৎপুর, নন্দুয়ালী, সালনগর ও রায়গ্রামে, এবং ফরিদপুরের নলিয়াতে। পশ্চিমবঙ্গে ঈষৎ বড় আয়তনের 'চারচালা' মন্দিরগুলিকে নীচের তলার অনুকরণে উপর তলার আর একটি চূড়া জুড়ে দিয়ে 'আটচালাতে' পরিণত করা হয়েছে। পশ্চিমবঙ্গে 'চারচালা' কদাচিৎ ২০ ফুটের বেশী হয়, এবং কলিকাতার পার্শ্ববর্তী জেলাগুলিতে ছোট ছোট দেউলের জন্যও 'আটচালা' ডিজাইন ব্যবহার করা হয়েছে।

কিন্তু পূর্ব বাংলায় একরকম বিশালায়তনের 'চারচালা'র চলন হয়েছিল যার উচ্চতা ৩০।৪০ ফুটেরও বেশী। এ ধরনের 'চারচালা'র উৎকৃষ্টতম একমাত্র নমুনা যা এখনও ধ্বংসস্তূপে পরিণত হয়নি নানিকশিরের তিন মাইল দক্ষিণে উজানীতে দেখেছি। উঁচু গম্বুজযুক্ত এক কামরার ইমারত, ভিতরের বর্গক্ষেত্র ১৬ ফুট, আর বাইরের ২৮ ফুট—অর্থাৎ ১২ ফুট মোটা দেওয়াল; দক্ষিণ ও পূর্ব দিকে একটি করে প্রবেশদ্বার, কোন বারান্দা নাই, প্রবেশদ্বারের বিপরীত দিকের দুই দেওয়ালে মাটি থেকে ২ ফুট উঁচুতে একটি করে কুলুঙ্গী। বাইরের দিকে ছাদটি এখনও অক্ষত আছে, যদিও গাছপালায় ভর্তি; তার ভিতর দিয়ে চারচালা আকৃতি এখনও দেখা যায়। সর্বমোট উচ্চতা পঞ্চাশ ফুট অথবা সামান্য বেশী হবে। প্রধান প্রবেশদ্বারের উপরে ১৭ শতকের ঝরঝরে ও প্রাণবন্ত শৈলীতে উৎকীর্ণ টেরাকোটা মোটিফ—সিংহ, পাখী, কিন্নর, পুষ্পগুচ্ছ, আঁকাবাঁকা লতা-পদ্ম এবং একটি সারিতে নব মাতৃকা ও রাক্ষস, খিলান পথকে বেষ্টন করে লতাপাতার চক্রাকৃতি নক্সার একটি পটি, আর তারই মধ্যে মধ্যে পাখী ও সিংহ। এরচেয়ে কোমল ও হালকা নক্সা আমি আর দেখিনি। দক্ষিণ প্রবেশদ্বারের নক্সাও এইরকম, তবে লঘুতর। কোণের কয়েকটি উদ্গত (moulding) অংশ ও 'মোটিফ' ছাড়া, দেওয়ালের বাকি অংশ খালি। ইমারতটি এখন পরিত্যক্ত, বাদুড়ের আবাস, কিন্তু শ্রীদেবেন্দ্রনাথ শিকদারের উক্তি মতে, আসলে এটি কৃষ্ণমন্দির ছিল, মুকুন্দরাম রায়ের স্ত্রীর পোষ্যপুত্র দ্বারা নির্মিত, যে উজানিতে এসে বাস করেছিল। সে হিসাবে এর নির্মাণকাল সতেরো শতকে পড়ে।

এই মন্দিরটিকে নমুনা ধরে, আমরা এই 'টাইপের' অন্য উদাহরণ খুঁজতে পারি। ভূষণা-গোপালপুরের ছোট মন্দিরটিরও নিশ্চয় 'চারচালা' ছাদ ছিল, কারণ পূর্ববাংলার 'আটচালা' বা 'রত্ন' ডিজাইনের মন্দিরে সচরাচর যেমন সামনে বারান্দা থাকার কথা এতে তা নাই। উজানির মতে এ মন্দিরটি বড় নয়, ভিতরের আয়তন মাত্র ১৪ ফুট ৮ ইঞ্চি, আর দেওয়াল ৫ ফুট মোটা। আর একটি নমুনা হচ্ছে যশোহর জেলার ইতনা গ্রামের মঠ। এখন এর মাত্র একটি দেওয়াল ও কোণ খাড়া আছে। কিন্তু স্থানীয় লোকেরা আমাকে বলল, আগে এতে

পিরামিডের মত ছাদ ছিল। মনে হয় ভিতরকার আয়তন ছিল ১৩ ফুট, আর দেওয়াল ৫ ফুট। সতীশচন্দ্র মিত্র বলেছেন, এর বাইরের মাপ ২১ বর্গ ফুট আর উচ্চতা ছিল ৩০ ফুট (১৭)। মিত্র মহাশয় দেউলটির লিপিফলকের নকল দিয়ে বলেছেন যে এটি 'ঘোষ-দুহিতার মঠ' নামে খ্যাত ছিল, এবং ১৫৪০ শকাব্দে (১৬১৮ খ্রীঃ) এক স্থানীয় জমিদার কর্তৃক নির্মিত হয়েছিল। তাঁর বর্ণনা মতে দেওয়ালে ও কার্নিশে সুদৃশ্য অলঙ্করণ ছিল। এখন তার কিছুই নাই, (স্থানীয় লোক অবশ্য বলে মঠে কোন নক্‌সা ছিল না) যদিও উত্তরের কার্নিশের নীচে লিপিটি কিয়দংশ এখনও দেখা যায়।

যশোহরের আর একটি উল্লেখযোগ্য প্রাচীন মন্দিরও হয়ত এই চারচালা ডিজাইনের ছিল, ১৯২১ সালে Bengal Circle Report-এ বর্ণিত মাগুরা থানার রায়নগরের ভগ্নস্তূপটি; তখন তার মাত্র দুইটি দেওয়াল খাড়া ছিল। ১৯৬৭ সাল পর্যন্ত ভগ্নস্তূপটি এই অবস্থাতেই ছিল মনে হয়, যখন পশ্চিমের দেওয়ালটা পড়ে যায়। এর সবচেয়ে উল্লেখনীয় বৈশিষ্ট্য হচ্ছে উত্তর দেওয়ালের গায়ে এখনও অক্ষত দীর্ঘ লিপিটি যাতে ১৫১০ শকাব্দ (১৫৮৮ খ্রীঃ) তারিখ আছে, এবং সম্প্রতি যে দেওয়াল ভেঙে পড়েছে তাতে কৃষ্ণলীলার দৃশ্যাবলী উৎকীর্ণ টেরাকোটার সমৃদ্ধ অলঙ্করণও দেখা যায়। সতীশচন্দ্র মিত্রের বর্ণনা মতে, এর বাইরের বর্গক্ষেত্রের মাপ ২২ ফুট ৩ ইঞ্চি, ভিতরের ১৩ ফুট ৫ ইঞ্চি, আর চূড়া সমেত সামগ্রিক উচ্চতা অন্ততঃ ৪০ ফুট। লিপি অনুযায়ী, মন্দিরটি জনৈক অজ্ঞাতনামা বিশ্বনাথের পুত্র কর্তৃক শ্রীকৃষ্ণকে উৎসর্গ করা। যে দেউলটি অবশিষ্ট আছে তা অন্য কারণেও আকর্ষণীয়; এতে অলঙ্করণ 'মোটিফ' দেওয়া একটি জাল দরজা আছে, ১৬ শতকের তারিখযুক্ত মন্দিরে যার দৃষ্টান্ত খুবই বিরল। নক্‌সায় কোনও মূর্তি নাই, তবে উজানীর মত চক্রাকৃত পুষ্পগুচ্ছ এবং arabesque-এর এক প্রাচীনতর রূপ, বুনানের অনুকৃতিযুক্ত একটি পটি (band), আর 'ধনুক' রূপচিহ্নের (motif) একটি অতি সমৃদ্ধ সম্প্রসারণ আছে, যার গোড়া প্রাক্-মুসলিম যুগের ভাস্কর্য মণ্ডিত পাথরের চৌকাঠে দেখা যায়।

পশ্চিমবঙ্গে একমাত্র বৃহদায়তন 'চারচালা' মন্দিরটি রাজা কৃষ্ণচন্দ্র কর্তৃক নদীয়া জেলার শিবনিবাসে নির্মিত মন্দির সমূহের অন্তর্ভুক্ত 'রাজেশ্বরশিব', ১৭৬২ খ্রীষ্টাব্দের তৈরী, প্রায় ৭০ ফুট উঁচু, ভিতের তুলনায় দেওয়ালের প্রায় দ্বিগুণ। উচ্চতা এবং চূড়ার দৈর্ঘ্যের জন্য এ মন্দিরটিকে 'চারচালা' অপেক্ষা রেখ-দেউলের অনুপাতে গঠিত মনে করাই বেশী সঙ্গত। পূর্ববাংলায়, বিশেষ করে ঢাকার পার্শ্ববর্তী জেলাগুলিতে ১৯ শতকে বাহ্যতঃ ইউরোপীয় গীর্জার প্রভাবে যে শিখর যুক্ত মন্দির ডিজাইনের প্রচলন হয়, শিবনিবাসের মন্দিরটি যেন তারই পূর্বাভাস। বরিশাল জেলার মাধবপাশাতে দুইটি উদাহরণ আছে; ফরিদপুর জেলার বাটিকামারিতে আমি আর একটি দেখেছি। তারও আগে পূর্ববাংলায় 'চারচালা'র পার্শ্বরেখায় ঋজু খাড়াইয়ের প্রবণতা দেখা যায়, যেমন তারাসের শিবমন্দির

দুটির পিরামিড সদৃশ্য উঁচু ছাদ। এ ছাদ অবশ্য উনিশ শতকের সংস্কারের ফলও হতে পারে--হাণ্ডিয়ালের জগন্নাথ মন্দিরে যেমন হয়েছে—কিন্তু ১৮ শতকের মধ্যেই এই রকম খাড়া-পিরামিডের মত পার্শ্বরেখার প্রবণতা বেশ স্পষ্ট হয়ে উঠেছিল। কাজেই মনে হয় ইয়োরোপীয় গির্জা এই প্রবণতাকে আরও পুষ্ট করেছিল মাত্র, সৃষ্টি করেনি। প্রায়শঃ এই ধরনের মন্দিরে শিখরের গোড়ায় চার কোণে ছোট ছোট আরও চারটি শিখর বসিয়ে দেওয়া হয়েছে। এই রীতিকে গির্জা থেকে অদ্ভুত অথবা 'পঞ্চ রত্ন' সংস্থাপনা-প্রণালীর এক বিশেষ রূপ মনে করা যেতে পারে। সাধারণতঃ শিখর-যুক্ত এইসব মন্দিরের দেওয়াল—ঢাকা-ময়মনসিংহ অঞ্চলে যা 'মঠ' নামে পরিচিত—চারকোণা নয়, আটকোণা কাজেই দূরাগত (remote) ভাবেও এগুলিকে চারচালা ডিজাইনের ইমারত মনে করা যায় না।

**৫। 'অষ্টকোণ' মন্দির**

এই ডিজাইন বাংলাদেশের আর একটি বৈশিষ্ট্য। পশ্চিমবঙ্গে যে একেবারেই নাই তা নয়, তবে ১৯ শতকের আগে তেমন বেশী পাওয়া যায় না; আর উপরোক্ত শিবনিবাসের রাজরাজেশ্বর শিবের বিশাল দেউলটি ছাড়া পশ্চিমবঙ্গে এ ডিজাইনের মন্দির সবই ক্ষুদ্রাকারের। বাংলার তারিখযুক্ত সর্ব প্রাচীন 'আটকোণা' দেবালয় হচ্ছে ১৭০৩ খ্রীষ্টাব্দে সীতারাম রায় নির্মিত মহম্মদপুরের লক্ষ্মীনারায়ণ মন্দির; ১৯১২ সালের জেলা গেজেটিয়ার অনুসারে মন্দিরে কোন অলঙ্কার ছিল না। এবং ছাদ ছিল সমান (flat), উচ্চতায় প্রায় ২৩ ফুট। সবচেয়ে আকর্ষণীয় বিশেষত্ব হচ্ছে এর দ্বিতল বিন্যাস, উপরের ঘর নীচের ঘরের হুবহু নকল; আমি শুনলাম রাত্রে বিগ্রহকে উপরের ঘরে রাখা হ'ত, দিনে পূজার জন্য নীচে আনা হ'ত। এখন অবশ্য দেউলটি শূন্য, অশ্বত্থের কঠিন আলিঙ্গনে আবদ্ধ। প্রায় একই আয়তনের এবং একই সময়ের আর একটি জীর্ণ আটকোণা মন্দির আছে কানাইনগরে, 'পঞ্চরত্ন' কৃষ্ণমন্দিরের ঠিক পূর্ব-দক্ষিণ কোণে। গম্বুজযুক্ত একটি মাত্র গর্ভগৃহ, পশ্চিম ও উত্তরে প্রবেশপথ; চূড়া ছিল 'চালা' আকৃতির এবং উত্তর, উত্তর-পূর্ব ও উত্তর-পশ্চিম দেওয়ালে টেরাকোটার অলঙ্কার ছিল। আমার কিন্তু তা মনে হয় না; এটা হয়ত শিবমন্দির ছিল। গেজেটিয়ারে বিধৃত সংবাদ সংগ্রহের সময়ে পূজার্চনা বন্ধ হয়ে গিয়ে থাকবে। আর একটি অষ্টকোণাকৃতি চালাছাদের মন্দির নলডাঙার গণেশ দেউল, ১৮ শতকে কিংবা কিছু পরে নির্মিত। সীতারামের মন্দিরের প্রত্যেক দেওয়াল যেমন ৮ ফুট করে লম্বা, এটি সামান্য কিছু বড়, ১০ ফুট ৪ ইঞ্চি। পাঁচদিকে পোড়ামাটির সমৃদ্ধ (rich) অঙ্গসজ্জা, খিলানের উপরে চক্রাকৃতি নক্সা আর দুই পাশে খাড়া ও উপরে আড়াআড়িভাবে ছোট ছোট মূর্তির সারি। এখন জঙ্গলাবৃত হলেও সংস্কারের অযোগ্য হয়ে যায়নি। পঞ্চরত্ন দেউলের ক্ষেত্রে যেমন, অষ্টকোণাকৃতি মন্দিরের ক্ষেত্রেও পূর্ববাংলাতে চূড়ার জন্য চালা ছাদই পছন্দ করা

হয়েছে। তবে আটকোণা মন্দিরের উপরে (ridged) উল্লম্ব রেখাযুক্ত চূড়ার অন্তত একটি উদাহরণ আমি দিনাজপুর জেলায় হিলির উত্তর-পশ্চিমে চাপরা গ্রামে দেখেছি।

বাংলাদেশে আর এক ধরনের আটকোণা চূড়া দেখা যায়, চারকোণা ভিতের উপর নির্মিত মন্দিরে যার কোনো নমুনা নাই। এই ধরনটি রাণী ভবানীর সঙ্গে সম্পৃক্ত, কারণ তার দুইটি উৎকৃষ্ট উদাহরণ আছে বরানগর ও নাটোরে। চূড়াটি একটি নিম্নমুখী (inverted) প্রস্ফুটিত পদ্মের অনুকৃতি, চূড়ার শীর্ষ হচ্ছে বৃতি (calyx) যা পদ্মের মূলকে ধ'রে রয়েছে, আর পাঁপড়িগুলো তার থেকে নেমে দেওয়ালের বাঁকানো কার্নিশে এসে পৌছেছে। ১৯৫৫ সালে নির্মিত বরানগর মন্দিরের চতুর্দিকে একটা প্রদক্ষিণ পথ আছে, আটটি দেওয়ালের প্রত্যেকটিতে একটি করে প্রবেশ দ্বার। ঠিক সম্মুখে আরও দুইটি ক্ষুদ্রায়তনের ঐ রকম শিবমন্দির আছে, তবে কেবল প্রবেশ পথে বারান্দা। নিকটেই নদীতীরে আর একটি উদাহরণ আছে, তাতে বারান্দা নাই। পশ্চিমবঙ্গে এ কয়টি ছাড়া এ ধরনের মন্দিরেই আর কোনও উদাহরণ আমার জানা নাই, কিন্তু বাংলাদেশে বেশ কয়েকটি পাওয়া যাচ্ছে। নাটোর রাজবাড়ীর বড় আকারের উদাহরণটি ছাড়া, তারাস, হাটিকুমরুল ও সালনগরে কয়েকটি ছোট ছোট মন্দির আছে এ ধরনের। সেগুলি হয় অলঙ্কারবিহীন, যেমন তারাস ও নাটোরে, নয়ত, বরানগরের মত খিলানপথের উপরে পলস্তরায় নক্সা কাটা। কিন্তু রাজশাহী জেলার বলিহার রাজাদের পূর্বতন ঠাকুর বাড়ীর প্রবেশ পথের দুই পাশে দুইটি বেশ উঁচু উদাহরণ রয়েছে; পোড়ামাটির ভাস্কর্যে প্রচুরভাবে অলঙ্কৃত খিলানপথের উপরে পৌরাণিক যুদ্ধের দৃশ্য, দুই পাশে ও মাথায় দেবদেবী ও অবতারের ছোট ছোট প্যানেল এবং মেঝের কাছে কৃষ্ণলীলা, রামায়ণ ও সমাজজীবনের দৃশ্যাবলী। এ ধরনের সমস্ত মন্দিরগুলি মনে হয় শিবমন্দির ছিল, ১৮ শতকের প্রথম ভাগে নির্মিত। ১৯ শতকে বড় আকারের অষ্টকোণাকৃতি মন্দিরের জনপ্রিয়তা যে অব্যাহত ছিল তার প্রমাণ পাওয়া যায় ময়মনসিংহ জেলায় কাশীপুর রাজবাড়ীর দুইটি দেউলের ভগ্নাবশেষ থেকে; তারও পরের উদাহরণ দেখা যায় রংপুরের নিকটে দিমলার রাজার নির্মিত কালী মন্দিরে, যা বিশ শতকের বলে মনে হয়। পদ্মার পূর্ব পারের গ্রামগুলিতে গাছপালার উপর দিয়ে যে সব উঁচু মন্দির বা মঠ দেখা যায়, তাতেও আটকোণা আকৃতি সচরাচর ব্যবহার করা হয়েছে। এই শিখরগুলি হয় মসৃণ, নয়ত আড়াআড়িভাবে খাঁজকাটা (serrated), নয়ত একটি উপরে আরেকটি বাঁধানো কার্নিশের স্তরবিন্যাস করে নীচে থেকে উপর পর্যন্ত সজ্জিত। এ রকম ডিজাইন পদ্মার পশ্চিম পারে কোথাও দেখা যায় না। আটকোণা মন্দিরের বৃহত্তর নমুনাটিও বাংলাদেশেই আছে—কুমিল্লার অসাধারণ জগন্নাথ মন্দির, যা আসলে রাণী ভবানী টাইপের শিখরযুক্ত বৃহৎ বিস্তারণ।

এ প্রবন্ধের উদ্দেশ্য বাংলাদেশের মন্দির স্থাপত্যের স্বল্প পরিচিত নমুনাগুলির প্রতি দৃষ্টি আকর্ষণ করা, সেজন্য সংরক্ষিত ইমারতগুলির কথা আমি বলিনি। কোদলা মঠ, মথুরাপুর দেউল অথবা কান্তনগর, হাণ্ডিয়াল ও পাবনার দেবালয়গুলি উল্লেখ করলে অবশ্যই এ বিবরণ সমৃদ্ধতর হত। সীমিত পরিধির মধ্যেই আমাকে ভ্রমণ করতে হয়েছে; নতুন আবিষ্কারের জন্য আমাকে স্থানীয় সংবাদের উপর নির্ভর করতে হয়েছে। স্থানাভাবের দরুন পোড়ামাটি শিল্পের পূর্ণাঙ্গ আলোচনা করাও সম্ভব হয়নি, যা এই সব ইমারতের সৌন্দর্য্য ও আকর্ষণ এত বৃদ্ধি করেছে। আমার প্রধান লক্ষ্য হল, এই উত্তরাধিকারের অসামান্যতা প্রতিপাদন করা এবং কী দ্রুত এ সম্পদ নষ্ট হয়ে যাচ্ছে তার দিকে দৃষ্টি আকর্ষণ করা। এক কথা ঠিক যে সমাজের প্রয়োজন মেটানোর জন্য টাকা যেখানে এত জরুরী, সেখানে প্রাচীন কীর্তি সংস্কারের জন্য বেশী টাকা খরচ করা কষ্টকর। কিন্তু সমৃদ্ধি ও বিস্তৃত-বিশ্রামের স্বচ্ছল ভবিষ্যৎ যখন আসবে তখন অতীতকালের এই ভগ্নাবশেষগুলি ইয়োরোপের দুর্গ-প্রাসাদ ও গীর্জার মত বাংলা দেশের প্রাকৃতিক দৃশ্যপটের (landscape) অমূল্য সম্পদ হয়ে থাকবে। ইংল্যান্ডের অসংখ্য গ্রাম্য গীর্জাগুলি রবিবারের ভ্রমণকারীদের মনোরঞ্জন ও ঐতিহাসিকদের তথ্যসংগ্রহের আকর হয়ে রয়েছে; অথচ আমি দেখে আশ্চর্য্য হলাম যে রাজশাহীর পুঁঠিয়াতে বিশাল দীঘির ধারে মন্দির পরিবৃত ছবির মত (picturesque) রাজ বাড়ীটির টুরিষ্ট আকর্ষণের কী যে বিপুল সম্ভাবনা রয়েছে তা কারও মনে উদয় হয়নি। পুঁঠিয়ার ইমারতগুলি যে কেবল ছবির মত সুন্দর, তাই নয়, মন্দিরগুলিতে স্থাপত্য রীতির বৈচিত্র্য ও ১৮ শতকীয় পোড়ামাটির ভাস্কর্যের সমৃদ্ধ উত্তরাধিকারও আছে আশ্চর্য্য ভাল অবস্থায়। এ সংরক্ষণ চেষ্টা ত' অবিলম্বে হওয়া উচিত। অথচ আমি দেখলাম এই কারুকৃতিগুলিকে উঠিয়ে ছেলেরা ঢিল ছোঁড়াছুড়ি করছে, দর্শকরা স্মারকবস্তু (souvenir) হিসাবে খুলে নিয়ে যাচ্ছে। হতে পারে সংরক্ষণের জন্য টাকা এখনই পাওয়া যাবে না, তবু কিছু সাময়িক ব্যবস্থা নিশ্চয়ই করা যেতে পারে, যেমন বেপরোয়া ক্ষতি করতে নিষেধ করে দর্শকদের উপর নোটিশ এবং স্থানীয় সরকারী কর্মচারীদেরকে এ কীর্তিগুলোর প্রতি যথাসম্ভব লক্ষ্য রাখার নির্দেশ জারী করা। এই শিল্পকীর্তি সমূহের মূল্যবোধের একটা আবহাওয়া অন্ততঃ সৃষ্টি করা যেতে পারে।

বেগমতী নদীতীরে নলডাঙার মন্দিরগুলিও আর একটি প্রথম শ্রেণীর টুরিষ্ট আকর্ষণ হতে পারে। দুঃখের বিষয়, মহম্মদপুর এখন মেরামতের অযোগ্য। ঈশ্বরীপুরে রাজা প্রতাপাদিত্যের ত্রিকোণ-মন্দিরটি অনেক দিন হল নতুন করে তৈরী করা হয়েছিল; এই পরবর্তী ইমারতটিও এখন ধ্বংসপ্রায়। যে সব কীর্তির কথা আমি বলেছি, বিশ-ত্রিশ বৎসরের বেশি টিঁকবে না। বিভিন্ন স্থাপত্য রীতির অন্ততঃ একটি করে নমুনা যাতে

সংরক্ষিত হয় তেমন চেষ্টা নিশ্চয়ই যেতে পারে—যেমন উজানীর বিশাল 'চারচালা' দেউল, পুঁঠিয়া 'ত্রিমন্দির' আর তার টেরাকোটা ভাস্কর্য্য, ধূলগ্রামে, 'আটচালা', সোনাবাড়িয়ার 'নবরত্ন' বলিহারের নিম্নমুখী পদ্ম আকৃতির মন্দির, আর সালনগরের 'পঞ্চরত্ন' দোলমঞ্চ। কিছু না করার চেয়ে সাময়িক মেরামত করাও ভাল; গাছের শিকড় মারার এক রকম অল্প মূল্যের ওষুধ আছে যা ইমারত ধ্বংস হওয়ার সবচেয়ে মারাত্মক কারণটিকে দ্রুত রোধ করতে পারে। রায়নগর, ভূষণা, কইচল বা নানিকশিরের মত অন্যান্য কীর্তিগুলি সংস্কারের যোগ্য নয় বলে সেখানকার কারুশিল্পগুলিকে মিউজিয়ামে এনে রাখা উচিত। অবশ্য এক আধটি ফলক নয়, সম্ভবমত সমস্ত 'ফ্যাসাড' তুলে আনতে হবে, যাতে তার মৌলিক রূপ-পরিণামের (effect) কিছুটা রক্ষিত হতে পারে। স্থানীয় উৎসাহীরাও খেয়ালখুশীমত ফলক উঠিয়ে নিয়ে যায় বেচারা গবেষকের জন্য কেবল কতগুলি শূন্য গর্ত রেখে দিয়ে, এবং স্থানান্তরিত ভাস্কর্য্য প্যানেলগুলি কোথায় নিয়ে যাওয়া হয়েছে, তার আর কোন খোঁজই পাওয়া যায় না। এ রকম স্থানান্তরণ শিল্পগত ও ঐতিহাসিক মূল্যায়নের পক্ষে মারাত্মক। এ পর্যন্ত অনেক কিছু নষ্ট হয়ে গেছে। তবুও যা অবশিষ্ট আছে বিশ শতকের দ্বিতীয়ার্ধে তাকে এখনও রক্ষা করা যেতে পারে।

## তথ্য-সংকেত

১। Martin : Eastern India ৩য় খণ্ড, পৃঃ ৪৬০-১, ২। যশোহর-খুলনার ইতিহাস, ১ম খণ্ড, পৃঃ ৩১০, ৩। ঐ, ২য় খণ্ড, পৃঃ ৪৭৪; মিত্র মহাশয় এটিকে 'জোড়বাংলা' বলে বর্ণনা করেছেন, কিন্তু পুরানো রাজবাড়ীর কাছে যে মন্দিরটি আমি দেখেছি তা 'একচালা', 'গোপাল বাড়ী' নামে অভিহিত। ৪। Journal of the Asiatic Society of Bengal, New series. vol. 5, 1909 ৫। মিত্র : প্রাগুক্ত, পৃঃ ৪৯২ ৬। Hooghly District Handbook, 1961 ৭। Dani. A H : Muslim Arachitecture in Bengal, পৃঃ ১৮৩ ৮৪ ৮। মিত্র : প্রাগুক্ত, ২য় খণ্ড ৮৬১-৭ ৯। বঙ্গীয় কায়স্থ, সমাজ, পৃঃ ১১৭ (পাবনা জেলার ইতিহাসে উদ্ধৃত) ১০। মিত্র : প্রাগুক্ত, পৃঃ ২৬২-৬৩ ১১। ঐ পৃঃ ৯৮ ১২। স্থানীয় সংবাদ ১৩। মিত্র : প্রাগুক্ত, পৃঃ ৮৬, ১৪। মিত্র : প্রাগুক্ত, ৩৭ অধ্যায়, ১৫। District Gazetteer 1912 উদ্বৃত, ১৬। Martin : প্রাগুক্ত, পৃঃ ৪৬০, ১৭। মিত্র : প্রাগুক্ত, পৃঃ ৬৪৫, ১৮। ঐ পৃঃ ৬৫,

(ঐ প্রবন্ধটি বাংলাদেশ থেকে প্রকাশিত 'ইতিহাস' পত্রিকার ৩য় সংখ্যা ১৩৭৫ থেকে লেখকের সংশোধন সহ পুনমুর্দ্রিত—সম্পাদক : কৌশিকী)

(ড. সুহৃদকুমার ভৌমিক সম্পাদিত 'বাংলাদেশ ও ডেভিড ম্যাকাচ্চন' গ্রন্থ থেকে গৃহীত)